সুধীর মামা থামলেন। লজ্জিত মুখে বললেন, "কিন্তু এসব কী বকবক করছি। আনু কোথায়?"

"মাকে কোথায় খুঁজব সুধীর মামা, কোথায় পাব?"

"কোথায় পাবি জানি না, তবে খুঁজতে হবে।" সুধীর মামা গভীর প্রত্যাদেশের স্বরে বললেন।

মা, আজও যখন ভাবি, মনে হয়, কোনও মোহানায় দাঁড়িয়ে আছি, আমি আর সুধীর মামা, আর তিনি প্রবল কোন প্রত্যয়ের সঙ্গে, মন্ত্রপাঠের মতো একটার পর একটা কথা উচ্চারণ করে চলেছেন।

সেই মোহানা যেখানে একটি সম্পর্কের সংহারকারী কৃতাঞ্জলিপুটে দণ্ডায়মান। আশীর্বাদের মতো আশ্বাস ঝরে পড়ছে তার শিরে, "ভাবছিস কেন, ভাবিস না। সব মানবিক সম্পর্কই নদী কিংবা উপনদী, বিলীন হয় শেষ এক মহাসঙ্গমে। তাঁর সঙ্গে সেই সম্পর্কটা একবার স্থাপিত হয়ে গেলে দেখবি, পাপ-পুণ্য, অনুসন্ধান, সব অর্থহীন কিছু না।"

হঠাৎ চুপ করে সুধীর মামা বললেন, "তুই ভুল করেছিস, আনু ভুল করেছে, আমরা সবাই করি। জাগতিক সম্পর্ককে বড়ো করে দেখে। আমি ভুল করেছি সেদিন প্রতিশোধ নিতে গিয়ে। ভোগের মধ্যেই আমি বাঁচার রসদ পেতে গিয়েছিলাম। আনু ভুল করেছে আমাকে সুখী ভেবে। কিন্তু কী সুখ পেয়েছি, দেখবি, একবার দেখবি?"

সুধীর মামা ভিতরে ডেকে নিয়ে সেদিন দেখিয়েছিলেন। করুণ, কৃশ, শয্যালীন একটি মূর্তি—ভামতী। বড় বড় চোখ মেলে চেয়ে আছে। আমাকে দেখল কি দেখল না, চিনল কি চিনল না, কিন্তু তার চোখে পলক পড়তে দেখিনি।

আবার বাইরে ডেকে নিয়ে এসে সুধীর মামা বললেন, "এই সুখ এই ভামতী। পক্ষাঘাতগ্রস্ত, এখন চোখে দেখতে পায় শুধু, আর কানে শুনতে পায়। ওকে আমি আগলে রেখেছি, কীভাবে জানিস? ওকে সব উত্তেজনা থেকে বাঁচিয়ে রাখি। জীবনে অনেক কষ্ট পেয়েছে ও, অনেক অশুভ দেখেছে। নতুন করে আর কোনও অশুভ ওকে যেন দেখতে না হয়, কোন কষ্টের কাহিনী যেন আর না শোনে। তাই তো তোকে বাইরে ডেকে এনেছি। আমি যা পারি ওর জন্যে আজকাল তাই করি। শাস্ত্র-টাস্ত্র কিছু তো জানি না; ওকে শুধু নামকীর্তন করে শোনাই।"

স্থধীর মামা এর পর গুনগুন করে কয়েক কলি কীর্তনও গেয়েছিলেন কি না মনে নেই।

তিনি একবার বাবার কথাও তুলেছিলেন মনে আছে।—"তুই কাল সবচেয়ে অন্যায় করেছিস প্রণববাবুকে নিয়ে। অথচ তিনি যে কী ছিলেন, তুই জানিস না। ওঁর মৃত্যুর পর ওঁর কিছু কিছু ডায়েরী দেখেছি। একটাতে কী ছিল জানিস? লিখেছেন, 'একটা ক্ষোভ রহিয়া গেল, দেশকে স্বাধীন দেখিয়া যাইতে পারিলাম না, অথচ এই স্বাধীনতার জন্য একদিন সব উৎসর্গ করিয়াছি। আর একটা? ক্ষোভ নহে তৃপ্তি। আমার পুত্র আমারই উপযুক্ত উত্তরাধিকারী। আমাকে সে অতিক্রম করিবে, তাহার সূচনা দেখিয়াছি। পরম তৃপ্তিতে নিজেকে উৎসর্গ করিয়া দিতে আর তো আমার বাধা নাই, বাধা রহিল না।' এ-সব কথার তাৎপর্য কী, বুঝেছিস?"

আর্তস্বরে বলে উঠলাম, "আর পারছি না স্থধীর মামা। একটি স্বেচ্ছামৃত্যু, আর-একটি জানি না কী। মা নিরুদ্দেশ, হয়তো বা আত্মঘাতী। কী করব, কোথায় যাব বলে দিন; নাকি সারা জীবনই এই দুইয়ের ভার বহন করে যেতে হবে?"

স্থধীর মামা স্মিতমুখে বললেন, "আবার কী। ভার বয়ে যেতে হবে, স্বীকারোক্তিতে আর প্রায়শ্চিত্তে, রোজ শরীরকে রগড়ে রগড়ে মুছে সাফ থাকার মতো। ভার বইতে হবে, এই আমি যেমন বইছি, যাদ না, যতদিন না, তার উপরে সব ভার অর্পণ করে হালকা হতে পারি।"

[লেখকের উক্তি: সেই ব্যক্তিটি একেবারে গোড়ায় যার কথা আছে; তার ধারা বিবরণীর পাতাগুলো "সাজিয়ে দাও" বলে একদিন যে আমাকে আধি-ভৌতিক আদেশ দিয়েছে; এই কাহিনী উত্তম-পুরুষে যার জবানী, তাকে আমি আর দেখিনি। তার খসড়াটা পড়া শেষ হলে মুখ তুলে জিজ্ঞাসা করলাম, "আপনার মাকে সত্যিই কি পাননি আর, খবর-টবর কোনও-কিছু? আজও কি জানেন না তিনি বেঁচে আছেন না মারা গেছেন?"

ক্লিষ্ট স্বরে লোকটি বলল, "ঠিক জানি না যে। কখনও মনে হয়, নেই, আর নেই। কোথাও—বাইরে কি ভিতরে—তাঁর অস্তিত্বের চিহ্ন খুঁজে পাই না। কখনও আবার অনুভব করি, আছেন, প্রবল-ভাবে আছেন। যেমন বড় করে মেলে-রাখা দুটি চোখ রেখে গেছেন।

একটু ইতস্তত করে সে বলল, "সে-কথাও লেখা আছে, বাকী কয়েকটা পাতা পড়ে দেখুন।"

বলেই সে তিরোহিত হল, তাকে আর দেখিনি। সে মিলিয়ে গেছে অথবা মিশে আছে আমারই মধ্যে। আমি শুধু তার এলোমেলো বাকি পাতাগুলো সাজাচ্ছি।]

## শ্রীচরণেষু—মাকে ॥ সব শেষে ॥

সেই থেকে তোমাকে খুঁজছি। কোথায় নয়, বলো! গঙ্গার ঘাটে ঘাটে কোথাও কি কোন চিহ্ন পড়ে আছে, পরিত্যক্ত পরিধেয়-র অংশ-টংশ কিছু? খবর নিয়েছি হাসপাতালে, এমন-কি মর্গে।

রেললাইনের ধারে ধারে হেঁটেছি, যদি কোথাও রক্তের দাগ লেগে থাকে। সেই রেললাইন মা, যে-লাইন চলে গেছে আমাদের দেশে। দেশ, আমাদের ঘরদুয়ার, আমাদের বাড়ি। কলকাতায় ক্লান্ত, ক্লিষ্ট, তুমি কতদিন আমাকে বলতে, "যাবি, আমাকে সেখানে ফিরিয়ে নিয়ে যাবি?" নিয়ে যেতে পারিনি। তুমি কি এক দিন একাই তাই সেই পথ ধরেছিলে, আঘাতে, অভিমানে আর অপমানে,—কেন মা? হয়ত পৌছে গেছ। যদি দুর্দম কোন লৌহরথ তোমার বুকের উপর দিয়ে চলে গিয়ে থাকে অতর্কিত কোনও ক্ষণে? পৌছে গেছ তবুও। যেখানে বাবা আছেন, দাদা আছে। সেখানে। মাঝে মাঝে মনে হয়, সেখানে আমিও আছি। আর দেরী নেই, মা, দেরী নেই, ছাড়াছাড়ির পর সকলের মিলন, এক স্বদেশে। তোমাকে নিয়ে যাইনি, কিন্তু আমরা সবাই যাব, সবাই সেখানে আছি।

মা, সেদিন বিজয়া গেল, আজ কোজাগরী। মধ্যযামেও জেগে জেগে এই "শ্রীচরণেষু"-র পাঠ শেষ করে দিচ্ছি। বিজয়ার রাত্রেও এই সময়ে পথে আর কোলাহল-কলরব নেই, শেষ প্রতিমাটিও বিসর্জিত। কিন্তু আর একটি প্রতিমা? কলম থামিয়ে ভাবলাম, তার কথা জানি না। বিজয়া—জানি না এই তিথি বিচ্ছেদ আর বিষাদের, না মিলনের। আমি শেষ বেহাগের সুরে মিলনেরই আবাহন করছি।

কবে আরম্ভ হয়েছিল আর সবে এই উদযাপন, মাঝখানে কতো মাস, বলো তো! শুরু হয়-সেই শীতকালে আর এখন শরৎ শেষ হতে চলল, পদ্ম বা শিউলি কিছু আর অবশিষ্ট নেই, গভীর নীল অনচ্ছ একটা

আবরণে ঢেকে ফেলছে নিজেকে। দশ মাস এই লেখার প্রয়াসকে আমি ধারণ করেছি।

থামিনি। কিন্তু কেন। সে কি এক স্নায়বিক ভীতি, যা পেয়ে বসেছিল আমাকে? এই লেখায় যেই ক্ষান্তি দেব, অমনই আমার মৃত্যু হবে? হোক না, যা অবধারিত তা নেমে আসুক, আমার আর ভয় নেই, অবশেষে এই তো আমি মুক্ত হতে পেরেছি।

এর মূল্য কী জানি না। কিছুই নেই। আর অল্পকাল পরে আরও থাকবে না। জানি যে, সেই সময় আসছে যখন কোন-কিছু লেখাই দুষ্কর হবে। ভেবে ছাখো সেই সময়, তখনও কত মানুষ দলে দলে, কিন্তু তারা কারা? হৃদয় দিয়ে তারা কোনও হৃদি কি অনুভব করবে? কার কৃত্রিম হৃৎপিণ্ড, মৃতের অক্ষিতারা নিয়ে কে বাঁচছে, কে দেখছে, কিছুই বোঝা যাবে না। সমান ইথর তরঙ্গে দুটি মানুষ কথা বলতে পারছে না, ভাবতেও গায়ে কাঁটা দেয়। জীবনের সমস্ত অর্থ বিপর্যস্ত হবে। মৃত্যুই কি অটুট থাকবে তার সব অর্থ নিয়ে? মানুষ যখন জীবকোষ সৃষ্টি করতে পারছে, তখন মৃত্যুও যে ঠিক ঠিক মৃত্যু হবে না। পুনর্জন্ম প্রভৃতি সব বিশাল কল্পনার মাধুর্য লুপ্ত হবে।

তাই এই লেখা, তার আগে আগে। সমসময়কে অস্বীকার করে, কেননা তাকে বুঝি না। ভাবীকালের কোনও ভরসা না রেখে, কেননা তখন হয়তো শুকনো বিজ্ঞান বই কিছুই থাকবে না।

তাই লিখে গেছি। কী অদ্ভুত ধারণা জানো, মনে হত, এই লেখা যখন লিখছি, তখন যদি আয়নায় আমার ছায়া পড়ে, দেখব যা ছিলাম, তার চেয়ে বুঝি একটু সুন্দর হয়ে গেছি!

আসলে জানতাম না, এই লেখা শেষ না হলেও কোনও ক্ষতি ছিল না। শ্রীচরণেষু পাঠটা এতই কি আবশ্যক ছিল, যার পাতায় পাতায় মায়ার সঙ্গে এত কালো কালো ছায়া, আত্ম-উন্মোচনের পর্বে পর্বে এত আত্মগ্লানি? যদি অসমাপ্ত থাকত? থাকতই বা।

প্রথমে তো প্রতিজ্ঞা ছিল, একটার পর একটা চিঠি লেখার—অনেক চিঠি অনেককে! অন্তিম উপকরণ এই ম্রিয়মাণ জীবনের। কেউ শেষ শ্বাস টানে অক্সিজেনের নলে, কেউ আসন্নের আতঙ্কে কম্পিত কণ্ঠে অবিরত মন্ত্রপাঠে, নামগানে আর কীর্তনে, কেউ। তার লেখায়। লেখা আর লেখা—অন্তর্জলি-কালের অক্সিজেন।

তাই ভেবেছিলাম, অনেক চিঠি অনেককে। পাতার পর পাতা ভরে দেব